(১) رُوَيْدَ ইহাকে اَمْهِلْ (সুযোগ দাও) অর্থে ব্যবহার করার জন্য নির্ধারণ করা হয়েছে এবং ইহা বাক্যের শুরুতে ব্যবহার হয়ে থাকে। যেমন- رُوَيْدَ زَيْدًا অর্থাৎ اَمْهِلْ زَيْدًا (যায়েদকে সুযোগ দাও।) (২) بله ইহা دَعْ (ছাড়) এর অর্থে ব্যবহারের জন্য নির্ধারিত, যেমন بَلْهَ زَيْدًا অর্থাৎ دَعْ زَيْدًا (যায়েদকে ছেড়ে দাও।) (৩) دُوْنَكَ এটি خُذْ (ধর) অর্থে ব্যবহৃত। যেমন دُوْنَكَ زَيْدًا অর্থাৎ خُذْ زَيْدًا (যায়েদকে ধর।)(৪) عَلَيْكَ ইহা اَلْزِمْ (আকঁড়ে ধর) অর্থে ব্যবহারের জন্য নির্ধারিত। যেমন- عَلَيْكَ زَيْدًا অর্থাৎ اَلْزِمْ زَيْدًا (যায়েদকে আঁকড়ে ধর।)(৫) حَيَّهَلْ ইহা নির্ধারিত اِيْتِ (আস)-এর অর্থে ব্যবহার হওয়ার জন্য। যেমন- حَيَّهَلِ الصَّلٰوةَ অর্থাৎ اِيْتِ الصَّلٰوةَ (নামাজের জন্য আস)। (৬) هَاءِ ইহা خُذْ (ধর)-এর অর্থদানের জন্য নির্ধারিত। যেমন هَا زَيْدًا অর্থাৎ خُذْ زَيْدًا (যায়েদকে ধর।) ইহা তিনভাবে পড়া যায়। هَاءْ হামযাকে সাকিন করে। هَاءِ হামযাকে যের দিয়ে, هَاءَ হামযাকে ফাতহা দিয়ে। উক্ত ইসমগুলির জন্য একটি فاعل এর প্রয়োজন এবং ফায়েলটি হলো এগুলির ভিতর গুপ্ত مخاطب এর জমীর।

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্নঃ আসমায়ে আফআল কে আসমায়ে আফআল নাম রাখার কারণ কি**

উত্তর ঃ এমন কতগুলি اسم যে গুলি اسماء الافعال (ক্রিয়া বাচক বিশেষ্য) নামে পরিচিত। যেহেতু ইসিমগুলি فعل এর অর্থ দান করে, তাই এগুলির নাম اسماء الافعال রাখা হয়েছে।

**প্রশ্নঃ আসমায়ে আফআল কয়টি ওকি কি? কয়টি امر حاضر এর অর্থ প্রদান করে এবং কি আমল করে ?**

উত্তর ঃ اسماء الافعال নয়টি, এতে ছয়টি امر حاضر এর অর্থ দানের জন্য নির্ধারিত। এগুলি তার পরবর্তী اسم কে مفعول হিসেবে نصب দেয়।

(১) رُوَيْدَ ইহাকে اَمْهِلْ এর অর্থে ব্যবহারের জন্য নির্ধারিত যেমন- رُوَيْدَ زَيْدًا অর্থাৎ اَمْهِلْ زَيْدًا

(২) بَلْهَ ইহা دَعْ (ছাড়) এর অর্থে ব্যবহারের জন্য নির্ধারিত, যেমন بَلْهَ زَيْدًا অর্থাৎ دَعْ زَيْدًا

(৩) دُوْنَكَ এটি خُذْ (ধর) অর্থে ব্যবহৃত। যেমন دُوْنَكَ زَيْدًا অর্থাৎ خُذْ زَيْدًا

(৪) عَلَيْكَ ইহা اَلْزِمْ অর্থে ব্যবহারের জন্য নির্ধারিত।

যেমন- عَلَيْكَ زَيْدًا অর্থাৎ اَلْزِمْ زَيْدًا

(৫) حَيَّهَلْ ইহা নির্ধারিত اِئْتِ -এর অর্থে ব্যবহার হওয়ার জন্য। যেমন- حَيَّهَلِ الصَّلٰوةَ অর্থাৎ اِئْتِ الصَّلٰوةَ

(৬) هاء ইহা خُذْ -এর অর্থদানের জন্য নির্ধারিত। যেমন هَا زَيْدًا অর্থাৎ خُذْ زَيْدًا ইহা তিনভাবে পড়া যায়। هَاءْ হামযাকে সাকিন করে। هَاءِ হামযকে যের দিয়ে, هَاءَ হামযাকে ফাতহা দিয়ে। উক্ত ইসমগুলিরজন্যএকটি فاعل এর প্রয়োজন ফায়েলটি হলো এগুলির ভিতর গুপ্ত مخاطب এর জমীর

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন: وَاِنَّمَا سُمِّيَتْ بِاَسْمَاءِ الْاَفْعَالِ এর তারকীব বল ?**

উত্তর: واو মুসতানিফাহ اِنَّ হরফে মুবাব্বাহ বিল ফেয়েল مَاكافه - سُمِّيَتْ ফেয়েলে মাজহুল هِيَ مستتر তার নায়েবে ফায়েল بِ হরফে জার اَسْمَاءِ الْاَفْعَالِ মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাজরুর جار مجرور মিলে متعلق اول - لِ হরফে জার اَنَّ হরফে মুশাব্বাহ বিলফেয়েল مَعَانِيْهَا মুযাফ মুযাফ ইলাইহি মিলে اَنَّ এর ইসম اَفْعَالُ খবর ان তার اسم خبر মিলে بتاويل مفرد মাজরুর جار মিলে متعلق ثانى - مجرور মিলে متعلق ও نائب فاعل তার فعل مجهول মিলে جمله فعليه خبريه

**প্রশ্ন: مِثْلُ رُوَيْدَ زَيْدًا اَىْ اَمْهِلْ زَيْدًا এর তারকীব বল ?**

উত্তর: مِثْلُ মুযাফ رُوَيْدَ ইসমে ফেয়েল بمعنى اَمْهِلْ। اَمْهِلْ ফেয়েল ও ফায়েল زَيْدًا মাফউলে বিহী, فعل فاعل ও مفعول به মিলে جمله فعليه انشائيه হয়ে মুফাসসার اَىْ হরফে তাফসীর اَمْهِلْ আমরের ছিগা ফেয়েল ও ফায়েল زَيْدًا মাফউলে বিহী, فعل فاعل ও مفغول به মিলে جمله فعليه انشائيه হয়ে তাফসীর। مفسر تفسير মিলে মুযাফ ইলাইহি, مضاف اليه মিলে مِثَالُهُ মুবতাদা মাহযুফ-খবর مبتدا خبر মিলে جمله اسميه خبريه

**প্রশ্ন: مِثْلُ دُوْنَكَ زَيْدًا اَىْ خُذْ زَيْدًا এর তারকীব বল ?**

উত্তর: مِثْلُ মুযাফ دُوْنَكَ ইসমে ফেয়েল بمعنى خُذْ আমরে হাযের, خُذْ ফেয়েল ও ফায়েল زَيْدًا মাফউলে বিহী فعل فاعل ও مفعول به মিলে جمله فعليه انشائيه হয়ে মুফাস্সার। اَىْ হরফে তাফসীর, خُذْ ফেয়েল ও ফায়েল زَيْدًا মাফউলে বিহী فعل فاعل ও مفعول به মিলে جمله فعليه انشائيه হয়ে তাফসীর, مفسر تفسير মিলে মুযাফ ইলাইহি مضاف اليه মিলে مِثَالُهُ مبتدا مقدر এর খবর مبتدا خبر মিলে جمله اسميه خبريه -

وَثَلٰثَةٌ مِنْهَا مَوْضُوْعَةٌ لِلْفِعْلِ الْمَاضِىْ وَتَرْفَعُ الْاِسْمَ بِالْفَاعِلِيَّةِ اَحَدُهَا هَيْهَاتَ فَاِنَّهُ مَوْضُوْعٌ لِبَعُدَ مِثْلُ هَيْهَاتَ زَيْدٌ اَىْ بَعُدَ زَيْدٌ وَ ثَانِيْهَا سَرْعَانَ فَاِنَّهُ مَوْضُوْعٌ لِسَرُعَ مِثْلُ سَرْعَانَ زَيْدٌ اَىْ سَرُعَ زَيْدٌ ثَالِثُهَا شَتَّانَ فَاِنَّهُ مَوْضُوْعٌ لِاِفْتَرَقَ مِثْلُ شَتَّانَ زَيْدٌ وَعَمْرٌو اَىْ اِفْتَرَقَ زَيْدٌ وَ عَمْرٌو -

## সহজ তরজমা ও তাশরীহ

তিনটি কে নির্ধারণ করা হয়েছে ماضى এর অর্থ প্রকাশ করার জন্য এবং এ তিনটি (তার পরবর্তী) اسم কে فاعل হিসেবে رفع দিবে।

(১) هَيْهَاتَ এ শব্দটিকে بَعُدَ (দূর হয়েছে) এর অর্থ প্রকাশের জন্য নির্ধারণ করা হয়েছে। যেমন- هَيْهَاتَ زَيْدٌ অর্থাৎ بَعُدَ زَيْدٌ (যায়েদ দূর হয়েছে)। (২) سَرْعَانَ ইহাকে سَرُعَ (তাড়াহুড়া করেছে) এর অর্থ প্রদানের জন্য নির্ধারণ করা হয়েছে। যেমন- سَرْعَانَ زَيْدٌ অর্থাৎ سَرُعَ زَيْدٌ (যায়েদ তাড়াহুড়া করেছে।) (৩) شَتَّانَ এ শব্দটিকে নির্ধারণ করা হয়েছে اِفْتَرَقَ (পৃথক হয়েছে) -এর অর্থ দেওয়ার জন্য। যেমন- شَتَّانَ زَيْدٌ وَعَمْرٌو অর্থাৎ اِفْتَرَقَ زَيْدٌ وَعَمْرٌو (যায়েদ ও আমর পৃথক হয়েছে।)

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্নঃ اَسْمَاءُ الْاَفْعَالِ থেকে কয়টি فعل الماضى এর অর্থ প্রদান করে এবং কি আমল করে?**

**উত্তরঃ** তিনটি কে নির্ধারণ করা হয়েছে ماضى এর অর্থ প্রকাশ করার জন্য এবং এ তিনটি (তার পরবর্তী) اسم কে فاعل হিসেবে رفع দিবে।

(১) هَيْهَاتَ এ শব্দটিকে بَعُدَ

(২) سَرْعَانَ ইহাকে سَرُعَ এর অর্থ প্রদানের জন্য নির্ধারণ করা হয়েছে। যেমন- سَرْعَانَ زَيْدٌ অর্থাৎ سَرُعَ زَيْدٌ (যায়েদ তাড়াহুড়া করেছে।)

(৩) شَتَّانَ এ শব্দটিকে নির্ধারণ করা হয়েছে اِفْتَرَقَ -এর অর্থ দেওয়ার জন্য। যেমন- شَتَّانَ زَيْدٌ وَعَمْرٌو অর্থাৎ اِفْتَرَقَ زَيْدٌ وَعَمْرٌو

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ قَدْ جَاءَتْ فِيهَا ثُلٰثُ لُغَاتٍ এর তারকীব বল ?**

উত্তর ঃ قَدْ حرف تحقيق - جاء ফেয়েল فِيْهَا জার মাজরুর মিলে متعلق ثُلٰثُ মুযাফ ইলাইহি, تمييز ও مميز مضاف লুগাতিন তামীযে মুযাফ لُغَاتٍ মুমায়্যাযে মুযাফ ثُلٰثُ , مضاف اليه মিলে ফায়েল فعل فاعل ও متعلق মিলে جمله فعليه خبريه -

**প্রশ্ন ঃ هَاءٌ بِسُكُوْنِ الْهَمْزَةِ এর তারকীব বল ?**

উত্তর ঃ هَاءٌ - فعل محذوف أَعْنِيْ এর মাফউলেবিহী بِ হরফে জার سُكُوْنِ মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাজরুর جار مجرور মিলে متعلق হয়েছে الْهَمْزَةِ - فعل محذوف এর সাথে فعل فاعل ও متعلق মিলে جمله فعليه خبريه -

**প্রশ্ন ঃ وَلَابُدَّ لِهٰذِهِ الْاَسْمَاءِ مِنْ فَاعِلٍ مُخَاطَبٍ এর তারকীব বল ?**

উত্তর ঃ واو মুসতানিফাহ لَا লায়ে নফী জিন্‌স بُدَّ তার ইস্‌ম لِ হরফে জার هٰذِهِ الْاَسْمَاءِ মাওসূফ সিফাত মিলে মাজরুর جارمجرور মিলে ظرف , خبر اول মিলে ظرف - خبر ثانى । মিলে লায়ে নফী জিন্‌স তার ইসম مِن فاعل জার মাজরুর মিলে, ও উভয় খবর মিলে جمله اسميه خبريه -

# اَلنَّوْعُ الْعَاشِرُ

اَلْاَفْعَالُ النَّاقِصَةُ وَاِنَّمَا سُمِّيَتْ نَاقِصَةً لِاَنَّهَا لَا تَكُوْنُ بِمُجَرَّدِ الْفَاعِلِ كَلَامًا تَامًّا فَلَا تَخْلُوْ عَنْ نُقْصَانٍ وَهِيَ تَدْخُلُ عَلَى الْجُمْلَةِ الْاِسْمِيَّةِ اَىْ الْمُبْتَدَأ وَالْخَبرِ فَتَرْفَعُ الْجُزْءَ الْاَوَّلَ مِنْهَا وَيُسَمّٰى اِسْمُهَا وَتَنْصِبُ الْجُزْءَ الثَّانِىَ مِنْهَا وَيُسَمّٰى خَبَرُهَا وَهِيَ ثَلٰثَةَ عَشَرَ فِعْلًا اَلْاَوَّلُ كَانَ وَهِيَ قَدْ تَكُوْنُ زَائِدَةً مِثْلُ اِنَّ مِنْ اَفْضَلِهِمْ كَانَ زَيْدًا وَحِيْنَئِذٍ لَاتَعْمَلُ وَقَدْ تَكُوْنُ غَيْرَ زَائِدَةٍ وَهِيَ تَجِيْءُ عَلٰى مَعْنَيَيْنِ نَاقِصَةٌ وَتَامَّةٌ فَالنَّاقِصَةُ تَجِيْءُ عَلٰى مَعْنَيَيْنِ اَحَدُهُمَا اَنْ يَثْبُتَ خَبَرُهَا لِاِسْمِهَا فِى الزَّمَانِ الْمَاضِىْ سَوَاءٌ كَانَ مُمْكِنَ الْاِنْقِطَاعِ مِثْلُ كَانَ زَيْدٌ قَائِمًا اَوْ مُمْتَنِعَ الْاِنْقِطَاعِ مِثْلُ كَانَ اللّٰهُ عَلِيْمًا حَكِيْمًا وَثَانِيْهِمَا اَنْ يَكُوْنَ بِمَعْنٰى صَارَ مِثْلُ كَان الْفَقِيْرُ غَنِيًّا اَىْ صَارَ الْفَقِيْرُ غَنِيًّا وَالتَّامَّةُ تَتِمُّ بِفَاعِلِهَا فَلَا تَحْتَاجُ اِلَى الْخَبَرِ فَلَا تَكُوْنُ نَاقِصَةً وَحِيْنَئِذٍ تَكُوْنُ بِمَعْنٰى ثَبَتَ مِثْل كَانَ زَيْدٌ اَىْ ثَبَتَ زَيْدٌ

## -সহজ তরজমা ও তাশরীহ

**দশম প্রকার ঃ** الافعال الناقصة (অসমাপিকা ক্রিয়া) এগুলির নাম الافعال الناقصة রাখা হয়েছে, কেননা এগুলি শুধু ফায়েল দ্বারা পূর্ণ হতে পারে না, সুতরাং ইহারা نقص বা অপূর্ণতা থেকে খালি নয়।

الافعال الناقصة জুমলায়ে ইসমিয়্যাহ অর্থাৎ مبتدا এবং خبر এর শুরুতে আসে, সুতরাং প্রথম অংশ (মুবতাদা) কে رفع দিবে এবং এর নাম হবে الافعال الناقصة -এর ইসম, এবং দ্বিতীয় অংশ (খবর) কে نصب

দিবে, এর নাম হবে الافعال الناقصة -এর খবর। এ জাতীয় ফেয়েল ১৩টি ; কবি বলেন–

كَانَ صَارَ اَصْبَحَ اَمْسٰى اَضْحٰى ظَلَّ بَاتَ *
مَافَتِئَ مَادَامَ مَا انْفَكَّ لَيْسَ باشد از قفا
مَا بَرِحَ مَازَالَ وافعالى كزينها مشتقند *
هر كجا بينى همين حكم است در جمله روا

(১) كَانَ ইহা কোন কোন সময় (বাক্যের মাঝে) অতিরিক্ত আসে, যেমন اِنَّ مِنْ اَفْضَلِهِمْ كَانَ زَيْدًا (তাদের মধ্যে উত্তম যায়েদই।) তখন كَانَ কোন আমল করবে না। এবং কোন কোন সময় অতিরিক্ত হয় না, তখন كَانَ দুই অর্থে ব্যবহার হয়। ناقصه - تامه আবার ناقصه টিও দুই অর্থে ব্যবহার হয়।

(ক) كان এর খবরটি তার اسم এর জন্য অতীত কালে ছাবেত (সাব্যস্ত) হবে। (এ ক্ষেত্রেও দুই সুরত।) হয়ত (খবরটি اسم এর সাথে) অস্থায়ীভাবে বিদ্যমান হবে, যেমন كَانَ زَيْدٌ قَائِمًا (যায়েদ দাঁড়িয়ে ছিল।) অথবা (খবরটি اسم এর সাথে) স্থায়ী বিদ্যমান হবে। যেমন كَانَ اللّٰهُ عَلِيْمًا حَكِيْمًا (আল্লাহ্ তায়ালা সর্বজ্ঞ ও প্রজ্ঞাবান।)

(খ) كَانَ টি صَارَ অর্থে ব্যবহার হবে। যেমন– كَانَ الْفَقِيْرُ غَنِيًّا অর্থাৎ صَارَ غَنِيًّا (দরিদ্র ধনী হয়ে গিয়েছে।)

كان تامه হলো যে كان ফায়েলকে নিয়েই পূর্ণতা লাভ করে, এবং তাহার خبر এর প্রয়োজন হয় না। অতএব ইহা অসম্পূর্ণ থাকে না এবং এঁটি তখন ثَبَتَ এর অর্থ দিবে। যেমন–كَانَ زَيْدٌ অর্থাৎ ثَبَتَ زَيْدٌ -

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্নঃ الافعال الناقصة (অসমাপিকা ক্রিয়া) এগুলির নাম কেন الافعال الناقصة রাখা হয়েছে এবং এ গুলি কি আমল করে?**

**উত্তর ঃ** এগুলির নাম الافعال الناقصة রাখার কারণ হলো এগুলি শুধু ফায়েল দ্বারা পূর্ণ হতে পারে না, তাই এরা نقص বা অপূর্ণতা হতে খালি নয়।

الافعال الناقصة জুমলায়ে ইসমিয়্যাহ অর্থাৎ مبتدا এবং خبر এর শুরুতে আসে, প্রথম অংশ (মুবতাদা) কে رفع দিবে, এর নাম হবে الافعال

الناقصة -এর ইসম, দ্বিতীয় অংশ (খবর) কে نصب দিবে, এর নাম হবে الافعال الناقصة -এর খবর। এ জাতীয় ফেয়েল ১৩টি

**প্রশ্নঃ كَانَ কি আমল করে ?**

উত্তর(১) كَانَ ইহা কোন কোন সময় (বাক্যের মাঝে) অতিরিক্ত আসে, যেমন اِنَّ مِنْ اَفْضَلِهِمْ كَانَ زَيْدًا (তাদের মধ্যে উত্তম যায়েদই।) তখন كَانَ কোন আমল করবে না। এবং কোন কোন সময় অতিরিক্ত হয় না, তখন كان দুই অর্থে ব্যবহার হয়। ناقصه - تامه আবার ناقصه টিও দুই অর্থে ব্যবহার হয়।

(ক) كان এর খবরটি তার اسم এর জন্য অতীত কালে ছাবেত (সাব্যস্ত) হবে। (এ ক্ষেত্রেও দুই সুরত।) হয়ত (খবরটি اسم এর সাথে) অস্থায়ীভাবে বিদ্যমান হবে, যেমন كَانَ زَيْدٌ قَائِمًا অথবা (খবরটি اسم এর সাথে) স্থায়ী বিদ্যমান হবে। যেমন كَانَ اللّٰه عَلِيْمًا حَكِيْمًا

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ وَاِنَّمَا سُمِّيَتْ نَاقِصَةً لِاَنَّهَا لَاتَكُوْنَ بِمُجَرَّدِ الخ এর তারকীব বল ?**

উত্তর ঃ واو মুসতানিফাহ اِنَّمَا কালিমায়ে حصر , سُمِّيَتْ ফেয়েলে মাজহুল ضمير هِيَ مستتر তার نائب فاعل , نَاقِصَةً মাফউলে বিহী, لِ হরফে জার - اَنَّ حرف مشبه بالفعل , هَا তার ইসম لَاتَكُوْنُ ফেয়েলে নাকিছ ضمير هِيَ তার ইসম بِ হরফে জার مُجَرَّدِ الْفَاعِلِ মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাজরুর جار مجرور মিলে মুতাআল্লিক হয়েছে لَاتَكُوْنُ এর সাথে كَلَامًا تَامًّا মাওসূফ সিফাত মিলে খবর, فعل ناقص তার اسم خبر ও মুতাআল্লিক মিলে جمله فعليه خبريه হয়ে شرط এর قائم مقام। فَ জাযাইয়্যাহ لَاتَخْلُوْا ফেয়েল ও ফায়েল عَنْ জার মাজরুর মিলে মুতাআল্লিক ফেয়েলের সাথে। فعل فاعل ও متعلق نُقْصَانٍ মিলে جمله فعليه خبريه হয়ে জাযা شرط جزا মিলে جمله شرطيه হয়ে اِنَّ এর খবর, اَنَّ তার اسم خبر মিলে جمله اسميه خبريه হয়ে মাজরুর جار مجرور মিলে متعلق ফেয়েলে মাজহুল এর, فعل مجهول তার نائب فاعل ও متعلق এবং مفعول به মিলে جمله فعليه خبريه -

**প্রশ্ন ঃ مِثْلُ اِنَّ مِنْ اَفْضَلِهِمْ كَانَ زَيْدًا এর তারকীব বল ?**

উত্তর ঃ مِثْلُ মুযাফ اِنَّ হরফে مشبه بالفعل , مِنْ হরফে জার اَفْضَلِهِمْ মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাজরুর جار مجرور মিলে مقدر كَائِنٌ এর সাথে মুতাআল্লিক হয়ে খবরে মুকাদ্দাম, كَانَ যায়েদাহ زَيْدًا ইসমে مؤخر, اِنَّ তার خبر مضاف مضاف اليه মিলে جمله اسميه خبريه হয়ে মুযাফ ইলাইহি اسم مؤخر ও مقدم خبر মিলে مِثَالُهُ مبتدامحذوف এর খবর مبتدا খবর মিলে جمله اسميه خبريه -

**প্রশ্ন ঃ وَحِيْنَئِذٍ لَاتَعْمَلُ এর তারকীব বল ?**

উত্তর ঃ واو عاطفه - حِيْنَ মুযাফ اِذْ মুযাফ ইলাইহি مضاف مضاف اليه মিলে مفعول فيه مقدم, لَاتَعْمَلُ ফেয়েল ضمير هِيَ مستتر তার فاعل , فعل فاعل ও مفعول فيه মিলে جمله فعليه خبريه ।

**প্রশ্ন ঃ سَوَاءٌ كَانَ مُمْكِنَ الْاِنْقِطَاعِ اَوْمُمْتَنِعَ الْاِنْقِطَاعِ এর তারকীব বল ?**

উত্তর ঃ سَوَاءٌ খবরে মুকাদ্দাম, كَانَ ফেয়েল নাকিছ مُمْكِنَ الْاِنْقِطَاعِ মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাতুফ আলাইহি, اَوْ হরফে আত্‌ফ مُمْتَنِعَ الْاِنْقِطَاعِ মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাতুফ, معطوف عليه ও معطوف মিলে كَانَ এর খবর, كَانَ তার اسم خبر মিলে جمله فعليه خبريه হয়ে مبتدا مؤخر , خبر مقدم এবং مبتدا مؤخر মিলে جمله اسميه خبريه -

**প্রশ্ন ঃ مِثْلُ كَانَ زَيْدٌ قَائِمًا এর তারকীব বল ?**

উত্তর ঃ مِثْلُ মুযাফ كَانَ ফেয়েলে নাকিছ زَيْدٌ তার ইসম قَائِمًا খবর كَانَ তার اسم خبر মিলে جمله فعليه خبريه হয়ে মুযাফ ইলাইহি, مضاف مضاف اليه মিলে مِثَالُهُ مبتدا محذوف এর খবর, مبتدا خبر মিলে جمله اسميه خبريه -

وَالثَّانِىْ صَارَ وَهِىَ لِلْاِنْتِقَالِ اَىْ لِاِنْتِقَالِ الْاِسْمِ مِنْ حَقِيْقَةٍ اِلٰى حَقِيْقَةٍ اُخْرٰى نَحْوُ صَارَ الطِّيْنُ خَزَفًا اَوْ مِنْ صِفَةٍ اِلٰى صِفَةٍ اُخْرٰى مِثْلُ صَارَ زَيْدٌ غَنِيًّا وَقَدْ تَكُوْنُ تَامَّةً بِمَعْنَى الْاِنْتِقَالِ مِنْ مَكَانٍ اِلٰى مَكَانٍ اٰخَرَ وَحِيْنَئِذٍ تَتَعَدّٰى بِاِلٰى نَحْوُ صَارَ زَيْدٌ مِنْ بَلَدٍ الى بلد -

## -সহজ তরজমা ও তাশরীহ

(২) صار শব্দটি انتقال (রূপান্তর) এর অর্থে ব্যবহৃত হয় অর্থাৎ اسم টি এক হাকীকত (বাস্তবতা) হতে অন্য হাকীকতে (বাস্তবতায়) রূপান্তরিত হওয়া। যেমন– صَارَ الطِّيْنُ خَزَفًا (মাটি চাড়া হয়ে গিয়েছে।) অথবা এক সিফাত হতে অন্য সিফাতে রূপান্তরিত হওয়া। যেমন– صَارَ زَيْدٌ غَنِيًّا (যায়েদ ধনী হয়ে গিয়েছে)। কোন কোন সময় صَارَ টি تامه হয়। তখন ইহা এক স্থান হতে অন্য স্থানে স্থানান্তর হওয়ার অর্থ দেয় এবং الى দ্বারা متعدى হয়। যেমন– صَارَ زَيْدٌ مِنْ بَلَدٍ اِلٰى بَلَدٍ (যায়েদ এক শহর হতে অন্য শহরে স্থানান্তর হয়েছে।)

## -সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ صَارَ শব্দটি কি অর্থে ব্যবহৃত হয় ?**

উত্তর ঃ صَارَ শব্দটি انتقال (রূপান্তর) এর অর্থে ব্যবহৃত হয় অর্থাৎ اسم টি এক হাকীকত (বাস্তবতা) হতে অন্য হাকীকতে (বাস্তবতায়) রূপান্তরিত হওয়া। যেমন– صَارَ الطِّيْنُ خَزَفًا ) অথবা এক সিফাত হতে অন্য সিফাতে রূপান্তরিত হওয়া। যেমন– صَارَ زَيْدٌ غَنِيًّا কোন কোন সময় صَارَ টি تامه হয়। তখন ইহা এক স্থান হতে অন্য স্থানে স্থানান্তর হওয়ার অর্থ দেয় এবং الى দ্বারা متعدى হয়। যেমন– صَارَ زَيْدٌ مِنْ بَلَدٍ اِلٰى بَلَدٍ -

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ وَقَدْ تَكُوْنُ تَامَّةً بِمَعْنَى الْاِنْتِقَالِ مِنْ مَكَانٍ الخ এর তারকীব বল ?**

উত্তর ঃ واو মুসতানিফাহ্ قَدْ হরফে তাকলীল, تَكُوْنُ ফেয়েল নাকিছ ضمير هِيَ مستتر তার ইসম تَامَّةً মাওসূফ بِ হরফে জার مَعْنَى মুযাফ اَلْاِنْتِقَالِ মাছদার مِنْ مَكَانٍ - জার মাজরুর মিলে متعلق اول মাছদারের সাথে اِلٰى হরফে জার مَكَانٍ اٰخَرَ মাওসূফ সিফাত মিলে মাজরুর جار مجرور মিলে متعلق ثانى মাছদার তার উভয় متعلق কে নিয়ে معنى মুযাফের মুযাফ ইলাইহি مضاف مضاف اليه মিলে মাজরুর جار مجرور মিলে كَائِنًا محذوف এর ظرف শিবহে ফেয়েল তার متعلق এর সাথে মিলে تامة এর مستقر বা متعلق সিফাত اسم خبر মিলে تَكُوْنُ এর খবর فعل ناقص তার موصوف صفت মিলে جمله فعليه خبريه হয়ে মাতুফ আলাইহি واو হরফে আত্ফ حِيْنَئِذٍ মুযাফ মুযাফ ইলাইহি মিলে مفعول فيه মুকাদ্দাম تَتَعَدّٰى ফেয়েল ও ফায়েল بِاِلٰى জার মাজরুর মিলে متعلق ও فعل فاعل مفعول فيه , متعلق মিলে جمله فعليه خبريه হয়ে মাতুফ, معطوف عليه ও معطوف মিলে جمله معطوفه -

**প্রশ্ন ঃ نَحْوُ صَارَ زَيْدٌ مِنْ بَلَدٍ اِلٰى بَلَدٍ এর তারকীব বল ?**

উত্তর ঃ نَحْوُ মুযাফ صَارَ ফেয়েলে তাম زَيْدٌ তার ফায়েল, مِنْ بَلَدٍ জার মাজরুর মিলে متعلق اول - اِلٰي بَلَدٍ জার মাজরুর মিলে متعلق ثانى, صَارَ فعل তার فاعل ও উভয় متعلق মিলে جمله فعليه خبريه হয়ে মুযাফ ইলাইহি, مضاف مضاف اليه মিলে مبتدا محذوف مِثَالُهُ এর খবর مبتدا خبر মিলে جمله اسميه خبريه -

وَالثَّالِثُ اَصْبَحَ وَالرَّابِعُ اَضْحٰى وَالْخَامِسُ اَمْسٰى فَهٰذِهِ الثَّلٰثَةُ لِاِقْتِرَانِ مَضْمُوْنِ الْجُمْلَةِ بِاَوْقَاتِهَا الَّتِيْ هِيَ الصَّبَاحُ وَالضُّحٰى وَالْمَسَاءُ نَحْوُ اَصْبَحَ زَيْدٌ غَنِيًّا مَعْنَاهُ حَصَلَ غِنَاهُ فِيْ وَقْتِ الصَّبَاحِ وَنَحْوُ اَضْحٰى زَيْدٌ حَاكِمًا مَعْنَاهُ حَصَلَ الْحُكُوْمَةُ فِيْ وَقْتِ الضُّحٰى وَنَحْوُ اَمْسٰى زَيْدٌ قَارِيًا مَعْنَاهُ حَصَلَ قِرَاءَتُهٗ فِيْ وَقْتِ الْمَسَاءِ وَهٰذِهِ الثَّلٰثَةُ قَدْ تَكُوْنُ بِمَعْنٰى صَارَ مِثْلُ اَصْبَحَ الْفَقِيْرُ غَنِيًّا وَاَمْسٰى زَيْدٌ كَاتِبًا وَاَضْحٰى الْمُظْلِمُ مُنِيْرًا وَقَدْ تَكُوْنُ تَامَّةً مِثْلُ اَصْبَحَ زَيْدٌ بِمَعْنٰى دَخَلَ زَيْدٌ فِي الصَّبَاحِ وَاَمْسٰى عَمْرٌو اَيْ دَخَلَ عَمْرٌو فِي الْمَسَاءِ وَاَضْحٰى بَكْرٌ اَيْ دَخَلَ بَكْرٌ فِي الضُّحٰى -

## -সহজ তরজমা ও তাশরীহ

(৩) اَصْبَحَ (৪) اَضْحٰى (৫) اَمْسٰى এই তিনটি শব্দ বাক্যের বিষয় বস্তুকে তাদের সময়ের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয়। সময়গুলো হল صباح (সকাল বেলা) ضحى (চাশতের সময়) مساء (সন্ধ্যাবেলা) যেমন- اَصْبَحَ زَيْدٌ غَنِيًّا অর্থাৎ حَصَلَ غِنَاهُ فِيْ وَقْتِ الصَّبَاحِ (যায়েদ সকাল বেলায় ধনী হয়ে গেল।) اَضْحٰى زَيْدٌ حَاكِمًا অর্থাৎ حَصَلَ حُكُوْمَتُهٗ فِي وَقْتِ الضُّحٰى (চাশতের সময় যায়েদ রাজ্যাধিকারী হল।) এবং اَمْسٰى زَيْدٌ قَارِيًا অর্থাৎ حَصَلَ قِرَاءَتُهٗ وَقْتَ الْمَسَاءِ (যায়েদ সন্ধাবেলায় কারী হয়ে গেল।) এ তিনটি শব্দ কোন কোন সময় صَارَ এর অর্থে ব্যবহৃত হয়। যেমন- اَصْبَحَ الْفَقِيْرُ غَنِيًّا (দরিদ্র ধনী হয়ে গেল।) اَمْسٰى زَيْدٌ كَاتِبًا (যায়েদ লেখক হয়ে গেল।) এবং اَضْحٰى الْمُظْلِمُ مُنِيْرًا (অন্ধকার আলোকিত হয়ে গেল।) উক্ত শব্দগুলি কোন কোন সময় تامه ও হয়। যেমন- اَصْبَحَ زَيْدٌ অর্থাৎ دَخَلَ زَيْدٌ فِي الصَّبَاحِ (যায়েদ সকাল করেছে) اَمْسٰى عَمْرٌو অর্থাৎ دَخَلَ عَمْرٌو فِي الْمَسَاءِ (আমরা সন্ধ্যা করেছে) اَضْحٰى بَكْرٌ অর্থাৎ دَخَلَ بَكْرٌ فِي الضُّحٰى (বকর দুপুর করেছে।)

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্নঃ اَصْبَحَ-اَضْحٰى-اَمْسٰى এ তিনটি শব্দ কি অর্থে ব্যবহৃত হয়?**

**উত্তর ঃ** اَصْبَحَ، اَضْحٰى، اَمْسٰى এই তিনটি শব্দ বাক্যের বিষয় বস্তুকে তাদের সময়ের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয়। সময়গুলো হল صباح (সকাল বেলা) ضحى (চাশতের সময়) مساء (সন্ধ্যাবেলা) যেমন- اَصْبَحَ زَيْدٌ غَنِيًّا অর্থাৎ حَصَلَ غِنَاهُ فِىْ وَقْتِ الصَّبَاحِ اَضْحٰى زَيْدٌ حَاكِمًا অর্থাৎ حَصَلَ حُكُوْمَتُهُ فِى وَقْتِ الضُّحٰى এবং اَمْسٰى زَيْدٌ قَارِيًا অর্থাৎ حَصَلَ قِرَاءَتُهُ وَقْتَ الْمَسَاءِ এ তিনটি শব্দ কোন কোন সময় صَارَ এর অর্থে ব্যবহৃত হয়। যেমন- اَصْبَحَ الْفَقِيْرُ غَنِيًّا اَمْسٰى زَيْدٌ كَاتِبًا এবং اَضْحٰى الْمُظْلِمُ مُنِيْرًا

**প্রশ্নঃ উক্ত শব্দগুলি কি কোন সময় تامه ও হয়?**

**উত্তরঃ** উক্ত শব্দগুলি কোন কোন সময় تامه ও হয়। যেমন- اَصْبَحَ زَيْدٌ অর্থাৎ دَخَلَ زَيْدٌ فِى الصَّبَاحِ (যায়েদ সকাল করেছে) اَمْسٰى عَمْرٌو অর্থাৎ دَخَلَ عَمْرٌو فِى الْمَسَاءِ (আমর সন্ধ্যা করেছে) اَضْحٰى بَكْرٌ অর্থাৎ دَخَلَ بَكْرٌ فِى الضُّحٰى (বকর দুপুর করেছে।)

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ فَهٰذِهِ الثَّلٰثَةُ لِاقْتِرَانِ مَضْمُوْنِ الْجُمْلَةِ بِاَوْقَاتِهَا এর তারকীব বল ?**

উত্তর ঃ فاتفريعيه - هٰذِهِ الثَّلٰثَةُ ইসমে ইশারা মুশারুন ইলাইহি মিলে মুবতাদা, لِ হরফে জার اِقْتِرَانِ মাছদারে মুযাফ مَضْمُوْنِ الْجُمْلَةِ মুযাফ মুযাফ ইলাইহি মিলে পুনঃ মুযাফ ইলাইহি হয়েছে اقتران এর بِا হরফে জার اَوْقَاتِهَا মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাওসূফ اَلَّتِىْ ইসমে মাওসূল هِىَ মুবতাদা اَلصَّبَاحُ মাতুফ আলাইহি وَاوْ হরফে আতফ اَلضُّحٰى মাতুফ আলাইহি মাতুফ واو হরফে আতফ اَلْمَسَاءِ মাতুফ, معطوف عليه তার উভয় মাতুফকে নিয়ে খবর مبتدا খবর মিলে جمله اسميه হয়ে ছিলাহ صله ও اسم موصول মিলে সিফাত, موصوف صفت মিলে মাজরুর جار مجرور মিলে اقتران মাছদারের সাথে متعلق, মাছদার তার মুযাফ ইলাইহি ও মুতাআল্লিক কে নিয়ে মাজরুর جار مجرور মিলে ثَابِتَةٌ مقدر এর সাথে متعلق হয়ে খবর, مبتدا خبر মিলে جمله اسميه خبريه -

وَالسَّادِسُ ظَلَّ وَالسَّابِعُ بَاتَ وَهُمَا لِاقْتِرَانِ مَضْمُوْنِ الْجُمْلَةِ بِالنَّهَارِ وَاللَّيْلِ نَحْوُ ظَلَّ زَيْدٌ كَاتِبًا اَىْ حَصَلَ كِتَابَتُهٗ فِى النَّهَارِ وَبَاتَ زَيْدٌ نَائِمًا اَىْ حَصَلَ نَوْمُهٗ فِى اللَّيْلِ وَقَدْ تَكُوْنَانِ بِمَعْنٰى صَارَ مِثْلُ ظَلَّ الصَّبِىُّ بَالِغًا وَ بَاتَ الشَّابُّ شَيْخًا وَالثَّامِنُ مَادَامَ وَهُوَ لِتَوْقِيْتِ شَيْئٍ بِمُدَّةِ ثُبُوْتِ خَبَرِهَا لِاِسْمِهَا فَلَا بُدَّ مِنْ اَنْ يَكُوْنَ قَبْلَهَا جُمْلَةٌ فِعْلِيَّةٌ اَوْ اِسْمِيَّةٌ نَحْوُ اِجْلِسْ مَادَامَ زَيْدٌ جَالِسًا وَزَيْدٌ قَائِمٌ مَادَامَ عَمْرٌو قَائِمًا -

## সহজ তরজমা ও তাশরীহ

(৬) ظَلَّ (৭) بَاتَ এ দুটি مضمون الجملة (বাক্যের বিষয়বস্তু) কে তাদের সময় রাত্র এবং দিনের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয়। সুতরাং ظَلَّ বাক্যের বিষয়বস্তুকে দিনের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয় এবং بَاتَ বাক্যের বিষয়বস্তুকে রাত্রের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয়। যেমন- ظَلَّ زَيْدٌ كَاتِبًا অর্থাৎ حَصَلَ كِتَابَتُهٗ فِى النَّهَارِ (যায়েদ দিনের বেলায় লেখক হয়েছে।) এবং بَاتَ زَيْدٌ نَائِمًا অর্থাৎ حَصَلَ نَوْمُهٗ فِى اللَّيْلِ (যায়েদ রাত্রি বেলায় নিদ্রিত হয়েছে।

কোন কোন সময় এগুলি صَارَ এর অর্থ দেয়। যেমন- ظَلَّ الصَّبِىُّ بَالِغًا (বালকটি বালেগ হয়েছে।) بَاتَ الشَّابُّ شَيْخًا (যুবকটি বৃদ্ধ হয়ে গিয়েছে।)

· (৮) مَادَامَ এটা তার اسم এর জন্য তার خبر এর স্থায়ীত্বকাল পর্যন্ত কোন বিষয়ের সময় সীমা বর্ণনা করার জন্য ব্যবহৃত হয়। সুতরাং ইহার পূর্বে একটি جمله فعليه অথবা جمله اسميه অবশ্যই থাকতে হবে। যেমন- اِجْلِسْ مَادَامَ زَيْدٌ جَالِسًا (যায়েদ যতক্ষণ বসে থাকবে, তুমিও ততক্ষণ বসে থাক।) এবং زَيْدٌ قَائِمٌ مَادَامَ عَمْرٌو قَائِمًا (আমর যতক্ষণ দাঁড়ানো থাকবে, যায়েদ ততক্ষণ দাঁড়িয়ে থাকবে।)

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্নঃ ظَلَّ ও بَاتَ এ শব্দ দুটি কি আমল করে ?**

**উত্তর ঃ** ظَلَّ ও بَاتَ এ দুটি مَضْمُوْنِ الْجُمْلَةِ (বাক্যের বিষয়বস্তু) কে তাদের সময় রাত্র এবং দিনের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয়। সুতরাং ظَلَّ বাক্যের বিষয়বস্তুকে দিনের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয় এবং بَاتَ বাক্যের বিষয়বস্তুকে রাত্রের সাথে সংযুক্ত করার জন্য ব্যবহৃত হয়। যেমন- ظَلَّ زَيْدٌ كَاتِبًا অর্থাৎ حَصَلَ كِتَابَتُهٗ فِي النَّهَارِ এবং بَاتَ زَيْدٌ نَائِمًا অর্থাৎ حَصَلَ نَوْمُهٗ فِي اللَّيْلِ কোন কোন সময় এগুলি صار এর অর্থ দেয়। যেমন- ظَلَّ الصَّبِيُّ بَالِغًا

**প্রশ্ন ঃ مَادَامَ শব্দটি কি আমল করে এবং কি অর্থ প্রকাশ করে ?**

**উত্তর ঃ** مَادَامَ এটা তার اسم এর জন্য তার خبر এর স্থায়ীত্বকাল পর্যন্ত কোন বিষয়ের সময় সীমা বর্ণনা করার জন্য ব্যবহৃত হয়। সুতরাং ইহার পূর্বে একটি جملہ فعلیہ অথবা جملہ اسمیہ অবশ্যই থাকতে হবে। যেমন- اِجْلِسْ مَادَامَ زَيْدٌ جَالِسًا (যায়েদ যতক্ষণ বসে থাকবে, তুমিও ততক্ষণ বসে থাক।) এবং زَيْدٌ قَائِمٌ مَادَامَ عَمْرٌو - وقَائِمًا (আমর যতক্ষণ দাঁড়ানো থাকবে, যায়েদ ততক্ষণ দাঁড়িয়ে থাকবে।)

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ وَهُوَ لِتَوْقِيْتِ شَيْئٍ بِمُدَّةِ ثُبُوْتِ এর তারকীব বল ?**

**উত্তর ঃ** واو মুসতানিফাহ هُوَ মুবতাদা لِ হরফে জার تَوْقِيْتِ মাছদারে মুযাফ شَيْئٍ মুযাফ ইলাইহি بِ হরফে জার مُدَّةِ মুযাফ ثُبُوْتِ মাছদারে মুযাফ خَبَرِهَا মুযাফ মুযাফ ইলাইহ মিলে পুনরায় মুযাফ ইলাইহি হয়েছে ثُبُوْتِ মাছদারের لِ হরফে জার اِسْمِهَا মুযাফ মুযাফ ইলাইহি মিলে মাজরুর جار مجرور মিলে متعلق হয়েছে মাছদারের সাথে ثبوت মাছদার তার مضاف اليه ও متعلق মিলে মুযাফ ইলাইহি হয়েছে مدة মুযাফের مضاف مضاف اليه মিলে মাজরুর جار مجرور মিলে متعلق হয়েছে تَوْقِيْتُ মাছদারের সাথে মাছদার তার মুযাফ ইলাইহি ও متعلق মিলে মাজরুর جار مجرور মিলে ظرف مستقر متعلق হয়েছে شبه فعل এর সাথে ثابت مقدر তার ফায়েল ও متعلق মিلে খবর, مبتدا خبر মিলে قائم مقام شرط ,فاجزائيه - لَا লায়ে নফী জিন্স بُدَّ

তার ইসম مِنْ হরফে জার اَنْ নাছেবে মুযারে يَكُوْنَ ফেয়েল নাকিছ قَبْلَهَا মুযাফ মুযাফ ইলাইহি মিলে مفعول فيه হয়েছে مقدر এর ثَابِتًا شبه فعل তার فِعْلِيَّةً او ফায়েল ও মাফউলে ফীহ মিলে فعل ناقص এর ইসম جُمْلَةً মাওসূফ اِسْمِيَّةً , মাতুফ আলাইহি ও মাতুফ মিলে সিফাত, মাওসূফ সিফত মিলে بتاويل জমলه ফعলিয়া খবরিয়া হয়ে يَكُوْنَ এর খবর, يَكُوْنَ তার اسم خبر মিলে جملہ فعليه خبريه হয়ে

জমلة ফعلية খبرية-এর পর: মাজরুর مجرور جار মিলে موجود শিবহে ফেয়েলের متعلق হয়ে لا এর মুফরাদ মাজরুর مفرد খবর قَائِم, তার খবর لائے نفى جنس মিলে اسم خبر তার جملہ اسمیه خبریه হয়ে জাযা, مقام شرط ও جزا মিলে جمله شرطيه جزائيه ।

**প্রশ্ন ঃ** نَحْوُ اِجْلِسْ مَادَامَ زَيْدٌ جَالِسًا وَزَيْدٌ قَائِمٌ مَادَامَ عَمْرٌو قَائِمًا

এর তারকীব বল ?

উত্তর ঃ نَحْوُ মুযাফ اِجْلِسْ ফেয়েল ও ফায়েল مَادَامَ زَيْدٌ جَالِسًا ফেয়েলে নাকিছ তার ইসম ও খবর মিলে مفعول فيه , ফেয়েল ফায়েল ও মাফউলে ফীহ মিলে جمله فعليه خبريه হয়ে মাতুফ আলাইহি, واو হরফে আত্ফ زَيْدٌ মুবতাদা قَائِمٌ শিবহে ফেয়েল مَادَامَ ফেয়েলে নাকিছ عَمْرٌو قَائِمًا যথাক্রমে তার ইসম ও খবর, فعل ناقص তার اسم خبر মিলে جمله فعليه হয়ে মাফউলে ফীহ হয়েছে শিবহে ফেয়েলের, شبه فعل তার ফায়েল ও مفعول فيه মিলে খবর, مبتدا خبر মিলে جمله اسميه خبريه হয়ে মাতুফ, معطوف عليه ও معطوف মিলে مضاف اليه মুযাফের মুযাফ ইলাইহি نحو مضاف মিলে مثاله مبتدا محذوف এর খবর, مبتدا خبر মিলে جمله اسميه خبريه ।

وَالتَّاسِعُ مَا زَالَ وَالْعَاشِرُ مَابَرِحَ وَالْحَادِىْ عَشَرَ مَا انْفَكَّ وَالثَّانِىْ عَشَرَ مَا فَتِئَ وقد يُقَالُ مَا فَتَأَ وَمَا اَفْتَأَ

وَكُلُّ وَاحِدٍ مِنْ هٰذِهِ الْاَفْعَالِ الْاَرْبَعَةِ لِدَوَامِ ثُبُوْتِ خَبَرِهَا لِاِسْمِهَا مُذْ قَبِلَهُ وَيَلْزَمُهَا النَّفْىُ مِثْلُ مَازَالَ زَيْدٌ عَالِمًا وَمَا بَرِحَ زَيْدٌ صَائِمًا وَمَا فَتِىَ عَمْرٌو فَاضِلًا وَمَا اِنْفَكَّ بَكْرٌ عَاقِلًا وَمَا فَتِىَ عَمْرٌو فَاضِلًا -

## সহজ তরজমা ও তাশরীহ

(৯) مَازَالَ (১০) مَابَرِحَ (১১) مَا انْفَكَّ (১২) مَافَتِئَ এবং এটি কখনো مَافَتَأَ ও وَمَا أَفْتَأَ ও বলা হয়। এ চারটি فعل ইসম এর জন্য খবরটি স্থায়ীভাবে ছাবেত হওয়া তখন থেকে বুঝায়, যখন থেকে উক্ত اسم খবরটিকে গ্রহণ করেছে এবং এগুলির জন্য অবশ্যই নফী থাকতে হবে।

যেমন– مَازَالَ زَيْدٌ عَالِمًا (যায়েদ সর্বদা জ্ঞানী), مَابَرِحَ زَيْدٌ صَائِمًا (যায়েদ সর্বদা রোজাদার), مَافَتِئَ عَمْرٌو فَاضِلًا (আমর সর্বদা শ্রেষ্ঠ), مَاانْفَكَّ بَكْرٌ عَاقِلًا (বকর সর্বদা জ্ঞানী)।

## সহজ প্রশ্নোত্তর

প্রশ্নঃ مَازَالَ - مَابَرِحَ - مَا انْفَكَّ مَافَتِئَ কি জন্য ব্যবহৃত হয়?

উত্তরঃ مَازَالَ - مَابَرِحَ مَافَتِئَ - مَا انْفَكَّ এ চারটি فعل ইসম এর জন্য খবরটি স্থায়ীভাবে ছাবেত হওয়া তখন থেকে বুঝায়, যখন থেকে উক্ত اسم খবরটিকে গ্রহণ করেছে এবং এগুলির জন্য অবশ্যই নফী থাকতে হবে।

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

প্রশ্ন ঃ وَكُلُّ وَاحِدٍ مِنْ هٰذِهِ الْاَفْعَالُ الْاَرْبَعَةُ এর তারকীব বল?

উত্তর ঃ واو মুসতানিফাহ, كُلُّ মুযাফ وَاحِدٍ শিবহে ফেয়েল مِنْ হরফে জার هٰذِهِ ইসমে ইশরা মাওসূফ الْاَفْعَالِ সিফাতে আউয়াল الْاَرْبَعَةِ সিফাতে ছানী, موصوف তার উভয় সিফাত মিলে মাজরুর جار مجرور মিলে শিবহে ফেয়েলের সাথে متعلق হয়ে মুযাফ ইলাইহি, مضاف اليه مضاف মিলে মুবতাদা। لِ হরফে জার دَوَامِ মুযাফ ثُبُوْتِ মাছদার মুযাফ خَبَرِهَا মুযাফ মুযাফ ইলাইহি মিলে আবার মুযাফ ইলাইহি হয়েছে ثُبُوْت মাছদারের لِاِسْمِهَا জার মাজরুর মিলে متعلق হয়েছে মাছদারের সাথে। مُذْ যরফে জামান মুযাফ قبله ফেয়েল ফায়েল ও مفعول به মিলে جمله فعليه হয়ে مُذْ-এর মুযাফ ইলাইহি مضاف اليه مضاف ও متعلق، مضاف اليه এর ثبوت মাছদার তার مفعول فيه, ثبوت মিলে دَوَامْ এর মুযাফ ইলাইহি, مضاف اليه مضاف মিলে মাজরুর مفعول فيه জার মজরুর মিলে ثَابِتٌ مقدر এর متعلق হয়ে খবর। مبتدا خبر মিলে جمله اسميه خبريه -

وَالثَّالِثُ عَشَرَ لَيْسَ وَ هِيَ لِنَفْيِ مَضْمُوْنِ الْجُمْلَةِ فِيْ زَمَانِ الْحَالِ وَقَالَ بَعْضُهُمْ فِيْ كُلِّ زَمَانٍ مِثْلُ لَيْسَ زَيْدٌ قَائِمًا وَاعْلَمْ اَنَّ تَقْدِيْمَ اَخْبَارِ هٰذِهِ الْاَفْعَالِ عَلٰى اَسْمَائِهَا جَائِزٌ بِاِبْقَاءِ عَمَلِهَا مِثْلُ كَانَ قَائِمًا زَيْدٌ وَعَلٰى هٰذَا الْقِيَاسِ فِيْ الْبَوَاقِيْ وَاَيْضًا تَقْدِيْمُ اَخْبَارِهَا عَلٰى اَنْفُسِهَا جَائِزٌ سِوٰى لَيْسَ وَ الْاَفْعَالِ الَّتِيْ كَانَ فِيْ اَوَائِلِهَا مَا مِثْلُ قَائِمًا كَانَ زَيْدٌ وَقَالَ بَعْضُهُمْ تَقْدِيْمُ الْاَخْبَارِ عَلٰى هٰذِهِ الْاَفْعَالِ اَيْضًا جَائِزٌ سِوٰى مَادَامَ اَمَّا تَقْدِيْمُ اَسْمَائِهَا عَلَيْهَا فَغَيْرُ جَائِزٍ وَاعْلَمْ اَنَّ حُكْمَ مُشْتَقَاتِ هٰذِهِ الْاَفْعَالِ كَحُكْمِ هٰذِهِ الْاَفْعَالِ فِي الْعَمَلِ -

## সহজ তরজমা ও তাশরীহ

(১৩) لَيْسَ ইহা مضمون جملہ (বাক্যের বিষয়বস্তু) কে বর্তমান কালে না বাচক বুঝানোর জন্য ব্যবহৃত হয়। কেউ কেউ বলেন যে, যে কোন কালেই না বাচক বুঝাতে পারে। যেমন- لَيْسَ زَيْدٌ قَائِمًا (যায়েদ দাঁড়ানো নয়)।এ সকল افعال -এর আমল বাকী রেখে খবরটিকে اسم-এর উপর مقدم করা জায়েয আছে। যেমন-كَانَ قَائِمًا زَيْدٌ (যায়েদ দাঁড়ানো ছিল) অন্যগুলির উদাহরণও এভাবেই বুঝে নাও। এমনিভাবে ليس এবং যে সকল افعال এর পূর্বে مَا আছে সেগুলি ব্যতীত স্বয়ং افعال-এর পূর্বেও خبر কে মুকাদ্দাম করা জায়েয আছে। কারো কারো মতে مَادَامَ ব্যতীত যে কোন فعل-এর خبر কে স্বয়ং এ সকল افعال-এর উপর مقدم করা জায়েয আছে। তবে اسم কে স্বয়ং فعل -এর উপর مقدم করা জায়েয নাই। কেননা, اسم গুলিই মূলতঃ উক্ত افعال-এর فاعل। আর فاعل কে فعل-এর উপর مقدم করা জায়েয নেই। জেনে রাখ! এ সকল فعل থেকে নির্গত ফেয়েল সমূহের হুকুম ও উক্ত افعال-এর ন্যায়।

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্নঃ لَيْسَ কি জন্য ব্যবহৃত হয় ?**

**উত্তর ঃ لَيْسَ ঃ** ইহা مضمون جملہ (বাক্যের বিষয়বস্তু) কে বর্তমান কালে না বাচক বুঝানোর জন্য ব্যবহৃত হয়। কেউ কেউ বলেন যে, যে কোন কালেই বুঝাতে পারে। যেমন- لَيْسَ زَيْدٌ قَائِمًا

**প্রশ্ন ঃ افعال ناقصہ এর খবর কে তার ইসম এর উপর মুকাদ্দম করা জায়েজ আছে কি ?**

**উত্তর ঃ** এ সকল افعال -এর আমল বাকী রেখে খবর টিকে اسم-এর উপর مقدم করা জায়েয আছে। যেমন- كَانَ قَائِمًا زَيْدٌ অন্যগুলির উদাহরণও এভাবেই বুঝে নাও। এমনিভাবে لَيْسَ এবং যে সকল افعال এর পূর্বে ما আছে সেগুলি ব্যতীত স্বয়ং افعال-এর পূর্বেও خبر কে মুকাদ্দাম করা জায়েয আছে। কারো কারো মতে مَادَامَ ব্যতীত যে কোন فعل-এর خبر কে স্বয়ং এ সকল افعال-এর উপর مقدم করা জায়েয আছে। তবে اسم কে স্বয়ং فعل -এর উপর مقدم করা জায়েয নাই। কেননা, اسم গুলিই মূলতঃ উক্ত افعال-এর فاعل। আর فاعل কে فعل-এর উপর مقدم করা জায়েয নেই।

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ وَقَالَ بَعْضُهُمْ تَقْدِيْمُ الْاَخْبَارِ এর তারকীব বল ?**

**উত্তর ঃ** واو মুসতানিফাহ قَالَ بَعْضُهُمْ ফেয়েল ফায়েল মিলে جملہ فعلیہ হয়ে কওল। تَقْدِيْمُ মাছদারে মুযাফ الْاَخْبَارِ মুযাফ ইলাইহি عَلٰى হরফে জার هٰذِهِ ইসমে ইশারা الْاَفْعَالِ মুশারুন ইলাইহি। اسم اشارہ - مشار الیہ মিলে মাজরুর جار مجرور মিলে متعلق - متعلق تقدیم মাছদার তার মুযাফ ইলাইহি ও متعلق মিলে মুবতাদা। اَيْضًا ইহা মূলতঃ اٰضَ اَيْضًا ছিল। সুতরাং جملہ فعلیہ معترضہ হয়েছে। جائز শিবহে ফেয়েল سِوٰى مَادَامَ মুযাফ মুযাফ ইলাইহি মিলে مفعول فیہ। শিবহে ফেয়েল তার ফায়েলও مفعول فیہ মিলে খবর। মুবতাদা খবর মিলে جملہ اسمیہ خبریہ হয়ে মাকুলা। কওল মাকুলা মিলে جملہ فعلیہ خبریہ -

প্রশ্ন ঃ وَاعْلَمْ اَنَّ حُكْمَ مُشْتَقَاتِ هٰذِهِ الْاَفْعَالِ كَحُكْمِ هٰذِهِ الْاَفْعَالِ فِىْ الْعَمَلِ এর তারকীব বল ?

উত্তর ঃ واو মুসতানিফাহ اَعْلَمْ ফেয়েল ضمير اَنْتَ مستتر ফায়েল اَنَّ হরফে مُشْتَقَاتِ মুকাদ্দার حُكْمَ মাছদারে মুযাফ مشبه بالفعل মুযাফ مضاف مضاف اليه মাওসূফ সিফাত মিলে মুযাফ ইলাইহি هٰذِهِ الْاَفْعَالِ মিলে আবার মুযাফ ইলাইহি হয়েছে حكم মুযাফের। مضاف مضاف اليه মিলে اَنَّ-এর اسم, كَ হরফে জার حُكْم মাছদারে মুযাফ هٰذِهِ الْاَفْعَالِ মাওসূফ সিফাত মিলে মুযাফ ইলাইহি হয়েছে حكم-এর فِىْ الْعَمَلِ মাছদারের সাথে মুতাআল্লিক متعلق ও مضاف اليه তার مصدر মিলে ك হরফে জারের মাজরুর। জার মাজরুর মিলে মুতাআল্লাক হয়েছে ثَابِتٌ শিবহে ফেলের সাথে, শিবহে ফেল তার মুতাআল্লাক মিলে ان-এর খবর ان তার اسم ও خبر মিলে جمله اسميه خبريه হয়ে اِعْلَمْ-এর মাফউলে বিহী, ফেয়েল فاعل ও مفعول به মিলে جمله فعليه انشائيه

## اَلنَّوْعُ الْحَادِىْ عَشَرَ

اَفْعَالُ الْمُقَارَبَةِ وَهِىَ تَرْفَعُ الْاِسْمَ الْوَاحِدَ وَهِىَ اَرْبَعَةٌ اَلْاَوَّلُ عَسٰى وَهُوَ فِعْلٌ مُتَصَرِّفٌ لِدُخُوْلِ تَاءِ التَّانِيْثِ السَّاكِنَةِ فِيْهِ نَحْوُ عَسَتْ وَغَيْرُ مُتَصَرِّفٍ اِذْ لَايَشْتَقُّ مِنْهُ مُضَارِعٌ وَاِسْمَا فَاعِلٍ وَمَفْعُوْلٍ وَاَمْرٌ وَنَهْىٌ مَثَلًا وَعَمَلُهُ عَلٰى نَوْعَيْنِ اَلْاَوَّلُ اَنْ يَرْفَعَ الْاِسْمَ وَهُوَ فَاعِلُهُ وَيَنْصِبُ الْخَبَرَ وَيَكُوْنُ خَبَرُهُ فِعْلًا مُضَارِعًا مَعَ اَنْ وَحِيْنَئِذٍ يَكُوْنُ بِمَعْنٰى قَارَبَ نَحْوُ عَسٰى زَيْدٌ اَنْ يَخْرُجَ فَزَيْدٌ مَرْفُوْعٌ بِاَنَّهُ اِسْمُهُ وَفَاعِلُهُ وَاَنْ يَخْرُجَ فِىْ مَوْضَعِ النَّصَبِ بِاَنَّهُ خَبَرُهُ بِمَعْنٰى قَارَبَ زَيْدٌ الْخُرُوْجَ -

## সহজ তরজমা ও তাশরীহ

**একাদশতম প্রকার ঃ** افعال مقاربه (নৈকট্য জ্ঞাপক ক্রিয়াসমূহ) যেহেতু এ افعال গুলি নৈকট্যের অর্থ প্রকাশ করে, তাই এগুলোর নাম افعال مقاربه রাখা হয়েছে। افعال مقاربه চারটি। কবি বলেন–

دیگر افعال مقارب در عمل چوں ناقصند *
هست أن كَادَ كَرُبَ با اَوْشَكَ وديگر عَسٰى

(১) عَسٰى ইহা এক দৃষ্টিকোণ থেকে فعل متصرف (রূপান্তরযোগ্য ফেয়েল) কেননা ইহার শেষে تائى تانيث ساكنه যুক্ত হয়। যেমন– عَسَتْ - । আবার ইহাকে غير متصرف ও মনে করা হয়। কেননা ইহা থেকে اسم فاعل ، اسم مفعول ، امر ، نهى ইত্যাদি مشتق (তৈরী) হয় না। عسى দুই প্রকার আমল করে।

**প্রথম প্রকার ঃ** عَسٰى (তার পরবর্তী) اسم কে رفع দিবে এবং উক্ত اسم টি তার فاعل হবে এবং খবরকে نصب দিবে। আর خبر টি হবে ان যুক্ত فعل مضارع তখন عسى টি قَارَبَ (নিকটবর্তী হয়েছে)-এর অর্থ প্রকাশ করবে। যেমন– عَسٰى زَيْدٌ اَنْ يَخْرُجَ (যায়েদ বের হওয়ার নিকটবর্তী হয়েছে)। এখানে زَيْدٌ মারফু' হয়েছে তার اسم ও فاعل হিসেবে এবং اَنْ يَخْرُجَ নছবের স্থলে রয়েছে কেননা ইহা তার খবর। অর্থাৎ قَارَبَ زَيْدٌ الْخُرُوْجَ -

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ এই فعل গুলো কে افعال مقاربه নাম করণের কারণ কি? এবং افعال مقابه কয়টি ও কি কি ?**

**উত্তর ঃ** যেহেতু এ افعال গুলি নৈকট্যের অর্থ প্রকাশ করে, তাই এগুলোর নাম افعال مقاربه রাখা হয়েছে। افعال مقاربه চারটি। (১) عَسٰى ইহা এক দৃষ্টিকোণ থেকে فعل متصرف (রূপান্তরযোগ্য ফেয়েল) কেননা ইহার শেষে تائى تانيث ساكنه যুক্ত হয়। যেমন– عَسَتْ - আবার ইহাকে غير متصرف ও মনে করা হয়। কেননা ইহা থেকে اسم فاعل ، ، امر ، نهى اسم مفعول ইত্যাদি مشتق (তৈরী) হয় না। ইহার আমল দুই প্রকার।

**প্রশ্ন ঃ عَسٰى কয় প্রকার আমল করে এবং কি অর্থ প্রকাশ করে বল ?**

**উত্তর ঃ** عَسٰى দুই প্রকার আমল করে। **প্রথম প্রকার ঃ** عَسٰى (তার পরবর্তী) اسم কে رفع দিবে এবং উক্ত اسم টি তার فاعل হবে এবং খবরকে نصب দিবে। আর خبر টি হবে ان যুক্ত فعل مضارع তখন عَسٰى টি قَارَبَ (নিকটবর্তী হয়েছে)-এর অর্থ প্রকাশ করবে। যেমন- عَسٰى زَيْدٌ اَنْ يَخْرُجَ (যায়েদ বের হওয়ার নিকটবর্তী হয়েছে)। এখানে زيد মারফু' হয়েছে তার اسم ও فاعل হিসেবে এবং اَنْ يَخْرُجَ নছবের স্থলে রয়েছে কেননা ইহা তার খবর। অর্থাৎ قَارَبَ زَيْدٌ الْخُرُوْجَ -

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

**প্রশ্ন ঃ مَثَلاً এর তারকীব বল ?**

**উত্তর ঃ** ইহা فعل محذوف مَثَّلْتُ এর মাফউলে মতলক। مَثَّلْتُ ফেয়েল ফায়েল ও مفعول مطلق মিলে جملہ فعلیہ -

**প্রশ্ন ঃ نَحْوُ عَسٰى زَيْدٌ اَنْ يَخْرُجَ এর তারকীব বল ?**

**উত্তর ঃ** نَحْوُ মুযাফ عَسٰى ফেলে মুকারেবাহ زَيْدٌ তার ইসম اَنْ يَخْرُجَ ফেয়েল জমিরে হুয়া মুসতাতির ফায়েল, ফেল ফায়েল মিলে জুমলায়ে ফেলিয়ায়ে খবরিয়া হয়ে عَسٰى-এর খবর, عَسٰى তার ইসমে খবর মিলে জুমলায়ে ফেলিয়ায়ে ইনশাইয়্যাহ হয়ে مِثَالُهٗ মুবতাদা মাহজুফ এর খবর। মুবতাদা এবং খবর মিলে জুমলায়ে ইসমিয়ায়ে খবরিয়া হয়েছে।

وَيَجِبُ اَنْ يَكُوْنَ خَبَرُهٗ مُطَابِقًا لِاِسْمِهٖ فِى الْاِفْرَادِ وَالتَّثْنِيَةِ وَالْجَمْعِ وَالتَّذْكِيْرِ وَالتَّانِيْثِ نَحْوُ عَسٰى زَيْدٌ اَنْ يَقُوْمَ وَعَسَى الزَّيْدُوْنَ اَنْ يَقُوْمُوْا وَعَسَتْ هِنْدٌ اَنْ تَقُوْمَ وَعَسَتِ الْهِنْدَانِ اَنْ تَقُوْمَا وَ عَسَتِ الْهِنْدَاتُ اَنْ يَقُمْنَ وَهٰذَا اَىْ كَوْنُ الْخَبَرِ مُطَابِقًا لِلْفَاعِلِ اِذَا كَانَ الْفَاعِلُ اِسْمًا ظَاهِرًا اَمَّا اِذَا كَانَ مُضْمَرًا فَلَيْسَتِ الْمُطَابَقَةُ بَيْنَهُمَا شَرْطًا -

اَلنَّوْعُ الثَّانِى مِنَ النَّوْعَيْنِ الْمَذْكُوْرَيْنِ اَنْ يَرْفَعَ الْاِسْمَ وَحْدَهٗ وَذٰلِكَ اِذَا كَانَ اِسْمُهٗ فِعْلًا مُضَارِعًا مَعَ اَنْ فَيَكُوْنُ الْفِعْلُ الْمُضَارِعُ مَعَ اَنْ فِىْ مَحَلِّ الرَّفْعِ بِاَنَّهٗ اِسْمُهٗ وَيَكُوْنُ عَسٰى حِيْنَئِذٍ بِمَعْنٰى قَرُبَ مِثْلُ عَسٰى اَنْ يَخْرُجَ زَيْدٌ اَىْ قَرُبَ خُرُوْجُهٗ فَلَا يَحْتَاجُ فِىْ هٰذَا الْوَجْهِ اِلَى الْخَبَرِ بِخِلَافِ الْوَجْهِ الْاَوَّلِ لِاَنَّهٗ لَايَتِمُّ الْمَقْصُوْدُ فِيْهِ بِدُوْنِ الْخَبَرِ فَيَكُوْنُ الْاَوَّلُ نَاقِصًا وَالثَّانِىْ تَامًّا-

## সহজ তরজমা ও তাশরীহ

এবং عَسٰى-এর خبر টি واحد ، تثنيه ، جمع ، تذكير ، تانيث হওয়ার ক্ষেত্রে اسم অনুযায়ী হওয়া ওয়াজিব। যেমন عسى زيد ان يقوم (অতি সত্বর যায়েদ দাঁড়াবে)

عَسَى الزَّيْدَانِ اَنْ يَقُوْمَا (উভয় যায়েদ অচিরেই দাঁড়াবে)
عَسَى الزَّيْدُوْنَ اَنْ يَقُوْمُوْا (সকল যায়েদ অতি সত্বর দাঁড়াবে)
عَسَتِ الْهِنْدُ اَنْ تَقُوْمَ (হিন্দা অতিসত্বর দাঁড়াবে)
عَسَتِ الْهِنْدَانِ اَنْ تَقُوْمَا (উভয় হিন্দা অচিরেই দাঁড়াবে)
عَسَتِ الْهِنْدَاتُ اَنْ يَقُمْنَ (সকল হিন্দা অচিরেই দাঁড়াবে)।

এবং খবরটি ফায়েলের অনুযায়ী তখনই হবে, যখন فاعل টি اسم ظاهر হবে। আর যদি ফায়েলটি اسم مضمر হয়, তাহলে خبر টি اسم-এর অনুযায়ী হওয়া শর্ত বা জরুরী নয়।

**দ্বিতীয় প্রকার ঃ** উক্ত দুই প্রকার আমলের দ্বিতীয় প্রকার আমল হলো এই যে, عسى শুধু اسم কে رفع দিবে। আর ইহা তখনই হবে, যখন তার اسم টি ان যুক্ত فعل مضارع হবে। সুতরাং ان যুক্ত فعل مضارع টি رفع-এর স্থলে থাকবে ইসম হওয়ার কারণে। এবং عَسٰى তখন قرب-এর অর্থে ব্যবহৃত হবে। যেমন- عَسٰى اَنْ يَخْرُجَ زَيْدٌ (অচিরেই যায়েদ বের হবে) অর্থাৎ قَرُبَ خُرُوْجُهٗ। এই ছুরতে عَسٰى-এর খবরের প্রয়োজন হবে

না। কিন্তু প্রথম প্রকার ইহার বিপরীত। (প্রথম প্রকারে খবরের প্রয়োজন হয়) কেননা তখন خبر ব্যতীত উদ্দেশ্যপূর্ণ হয়না। সুতরাং প্রথম প্রকারে عسى হবে ناقص এবং দ্বিতীয় প্রকারে تام -

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ** عَسَى এর খবর তার ইসম অনুযায়ী হওয়া জরুরী কি না ?

**উত্তরঃ** عَسَى -এর خبر টি واحد ، تثنيه ، جمع ، تذكير ، تانيث হওয়ার ক্ষেত্রে اسم অনুযায়ী হওয়া ওয়াজিব।

এবং খবরটি ফায়েলের অনুযায়ী তখনই হবে, যখন فاعل টি اسم ظاهر হবে। আর যদি ফায়েলটি اسم مضمر হয়, তাহলে خبر টি اسم-এর অনুযায়ী হওয়া শর্ত বা জরুরী নয়।

وَالثَّانِىْ كَادَ وَهُوَ يَرْفَعُ الْاِسْمَ وَيَنْصِبُ الْخَبَرَ وَخَبَرُهُ فِعْلٌ مُضَارِعٌ بِغَيْرِ اَنْ وَقَدْ يَكُوْنُ مَعَ اَنْ تَشْبِيْهًا لَهُ بِعَسَى مِثْلُ كَادَ زَيْدٌ يَجِئُ فَزَيْدٌ مَرْفُوْعٌ بِاَنَّهُ اِسْمُ كَادَ وَيَجِئُ فِىْ مَحَلِّ النَّصْبِ بِاَنَّهُ خَبَرُهُ مَعْنَاهُ قَرُبَ مَجِئُ زَيْدٍ وَحُكْمُ بَاقِى الْمُشْتَقَاتِ مِنْ مَصْدَرِهِ كَحُكْمِ كَادَ مِثْلُ لَمْ يَكَدْ زَيْدٌ يَجِئُ وَلَا يَكَادُ زَيْدٌ يَجِئُ -

## সহজ তরজমা ও তাশরীহ

كَادَ - اسم কে رفع দেয় এবং خبر কে نصب দেয়। আর খবরটি ان মুক্ত فعل مضارع হবে। কোন কোন সময় عَسَى-এর সাথে সামঞ্জস্যপূর্ণ হওয়ার কারণে খবরটি اَنْ যুক্ত فعل مضارع হয়ে থাকে। যেমন- كَادَ زَيْدٌ يَجِئُ (অচিরেই যায়েদ আসবে) এখানে زَيْدٌ মারফু হয়েছে। কেননা এটি হলো كَادَ-এর اسم এবং يَجِئُ টি نصب-এর স্থলে আছে। কেননা, ইহা তার খবর। অর্থাৎ قَرُبَ مَجِئُ زَيْدٍ এবং كاد-এর মাছদার হতে নির্গত অন্য ছিগাগুলির হুকুম كاد-এর মতোই। যেমন- لَمْ يَكَدْ زَيْدٌ يَجِئُ - لَا يَكَادُ زَيْدٌ يَجِئُ (যায়েদের আগমন নিকটবর্তী হয়।)

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ كَادَ কি আমল করে ?**

**উত্তর ঃ** كَادَ - اسم কে رفع দেয় এবং خبر কে نصب দেয়। আর খবরটি اَنْ মুক্ত فعل مضارع হবে। কোন কোন সময় عَسٰى-এর সাথে সামঞ্জস্যপূর্ণ হওয়ার কারণে খবরটি اَنْ যুক্ত فعل مضارع হয়ে থাকে। যেমন– كَادَ زَيْدٌ يَجِيْئُ এখানে زَيْدٌ মারফু হয়েছে। কেননা এটি হলো كَادَ-এর اسم এবং يَجِيْئُ টি نصب-এর স্থলে আছে। কেননা, ইহা তার খবর। অর্থাৎ قَرُبَ مَجِيْئُ زَيْدٍ এবং كاد-এর মাছদার হতে নির্গত অন্য ছিগাগুলির হুকুম كاد-এর মতোই।

وَاِنْ دَخَلَ عَلٰى كَادَ حَرْفُ النَّفْيِ فَفِيْهِ خِلَافٌ قَالَ بَعْضُهُمْ اِنَّ حَرْفَ النَّفْيِ فِيْهِ مُطْلَقًا يُفِيْدُ مَعْنَى النَّفْيِ وَقَالَ بَعْضُهُمْ اِنَّهٗ لَايُفِيْدُهٗ بَلِ الْاِثْبَاتُ بَاقٍ عَلٰى حَالِهٖ وَقَالَ بَعْضُهُمْ اِنَّهٗ لَايُفِيْدُ النَّفْيَ فِى الْمَاضِىْ وَفِى الْمُسْتَقْبِلِ يُفِيْدُهٗ وَالثَّالِثُ كَرُبَ وَهُوَ يَرْفَعُ الْاِسْمَ وَيَنْصِبُ الْخَبَرَ وَخَبَرُهٗ يَجِيْئُ فِعْلًا مُضَارِعًا دَائِمًا بِغَيْرِ اِنْ نَحْوُ كَرُبَ زَيْدٌ يَخْرُجُ - وَالرَّابِعُ اَوْشَكَ وَهُوَ يَرْفَعُ الْاِسْمَ وَيَنْصِبُ الْخَبَرَ وَخَبَرُهٗ فِعْلٌ مُضَارِعٌ مَعَ اَنْ اَوْ بِغَيْرِ اَنْ مِثْلُ اَوْشَكَ زَيْدٌ اَنْ يَجِيْئَ اَوْ يَجِيْئُ وَقَالَ بَعْضُهُمْ اِنَّ اَفْعَالَ الْمُقَارَبَةِ سَبْعَةٌ هٰذِهِ الْاَرْبَعَةُ الْمَذْكُوْرَةُ وَجَعَلَ وَطَفِقَ وَاَخَذَ وَهٰذِهِ الثَّلٰثَةُ مُرَادِفَةٌ لِكَرُبَ وَمُوَافِقَةٌ لَّهٗ فِى الْاِسْتِعْمَالِ

## সহজ তরজমা ও তশরীহ

যদি كَادَ-এর শুরুতে حرف نفى যুক্ত হয়। তখন এতে اختلاف রয়েছে। কেউ কেউ বলেন, حرف نفى সব সময় না বাচক অর্থ প্রদান করবে। কারো কারো মতে তখন ইহা নফীর অর্থ প্রকাশ করবে না। বরং আগের মতোই স্বীয় অবস্থায় হাঁ বাচক অর্থ প্রকাশ করবে।

আবার কেউ কেউ বলেন, ماضى-এর শুরুতে হরফে নফী যুক্ত হলে নফীর অর্থ প্রদান করবে না। কিন্তু مضارع-এর শুরুতে যুক্ত হলে নফীর অর্থ দিবে।

## সহজ প্রশ্নোত্তর

প্রশ্ন ঃ كَرُبَ কি আমল করে ?

উত্তর ঃ كَرُبَ ইহা اسم কে رفع দেয় এবং خبر কে نصب দেয়। ইহার খবরটি اَنْ বিহীন فعل مضارع হয়। যেমন–كَرُبَ زَيْدٌ يَخْرُجُ.

প্রশ্ন ঃ اَوْشَكَ কি আমল করে ?

উত্তর ঃ اَوْشَكَ ইহা ইসমকে رفع দেয় এবং خبر কে نصب দেয় এবং ইহার খবর اَنْ টি যুক্ত فعل مضارع হতে পারে আবার اَنْ বিহীন فعل مضارع ও হতে পারে। যেমন– اَوْشَكَ زَيْدٌ اَنْ يَجِيْئَ অথবা يَجِيْئَ

কারো কারো মতে افعال مقاربه সাতটি, উল্লিখিত চারটি এবং বাকী তিনটি হলো جَعَلَ، طَفِقَ، اَخَذَ এ তিনটি افعال - كَرُبَ-এর সমার্থক এবং সকল ব্যবহারেও كَرُبَ-এর মতোই।

## প্রশ্নোত্তরে সহজ তারকীব

প্রশ্ন ঃ وَقَالَ بَعْضُهُمْ اَنَّ اَفْعَالَ الْمُقَارَبَةِ سَبْعَةٌ এর তারকীব বল ?

উত্তর ঃ واو মুসতানিফাহ قَالَ بَعْضُهُمْ ফেয়েল ফায়েল মিলে جملہ فعلیہ হয়ে কওল, اَنْ হরফে মুশাব্বাহ বিল ফেয়েল اَفْعَالَ الْمُقَارَبَةِ -اَنْ -এর ইসম سَبْعَةٌ মুবদাল মিনহু هٰذِهِ الْاَرْبَعَةُ الْمَذْكُوْرَةُ মাতুফ আলাইহি وَجَعَلَ মাতুফ وَطَفِقَ মাতুফ وَاَخَذَ মাতুফ, মাতুফ আলাইহি তার সকল মাতুফকে নিয়ে বদল مبدل منه بدل মিলে ان-এর খবর ان ইসম খবর মিলে মাকুলা, قول مقوله মিলে جملہ فعلیہ خبر

## اَلنَّوْعُ الثَّانِيْ عَشَرَ

اَفْعَالُ الْمَدْحِ وَالذَّمِّ وَهِيَ اَرْبَعَةٌ اَلْاَوَّلُ نِعْمَ اَصْلُهٗ نَعِمَ بِفَتْحِ الْفَاءِ وَكَسْرِ الْعَيْنِ فَكُسِرَتِ الْفَاءُ اِتِّبَاعًا لِلْعَيْنِ ثُمَّ اُسْكِنَتِ الْعَيْنُ لِلتَّخْفِيْفِ فَصَارَ نِعْمَ وَهُوَ فِعْلُ مَدْحٍ وَفَاعِلُهٗ قَدْ يَكُوْنُ اِسْمَ جِنْسٍ مُعَرَّفًا بِاللَّامِ مِثْلُ نِعْمَ الرَّجُلُ زَيْدٌ فَالرَّجُلُ مَرْفُوْعٌ بِاَنَّهٗ فَاعِلُ نِعْمَ وَزَيْدٌ مَخْصُوْصٌ بِالْمَدْحِ مَرْفُوْعٌ بِاَنَّهٗ مُبْتَدَأٌ وَنِعْمَ الرَّجُلُ خَبَرُهٗ مُقَدَّمٌ عَلَيْهِ اَوْ مَرْفُوْعٌ بِاَنَّهٗ خَبَرٌ

مُبْتَدَأٌ مَحْذُوْفٌ وَهُوَ الضَّمِيْرُ تَقْدِيْرُهُ نِعْمَ الرَّجُلُ هُوَ زَيْدٌ فَيَكُوْنُ عَلَى التَّقْدِيْرِ الْاَوَّلِ جُمْلَةً وَاحِدَةً وَعَلَى التَّقْدِيْرِ الثَّانِيْ جُمْلَتَيْنِ-

## সহজ তরজমা ও তাশরীহ

দ্বাদশতম প্রকারঃ فعال المدح والذم (প্রশংসা ও নিন্দা জ্ঞাপক ফেয়েল সমূহ)

افعال مدح وذم 8 টি। কবি বলেন -

رافع اسمائے جنس افعال مدح وذم بود
چار باشد نِعْمَ بِئْسَ سَاءَ أنگه حَبَّذَا

نِعْمَ ইহা মূলতঃ نَعِمَ ফা কালেমায় ফাতহা এবং عين কালেমায় কাছরাহ ছিল। তারপর فاكلمه কে كسره দেওয়া হলো عين كلمه-এর অনুসরণ করে। এরপর সহজ করার জন্য عين كلمه কে ساكن করা হলো। نِعْمَ হয়ে গেল। আর ইহাকে فعل مدح বলে। তার ফায়েলটি কখনো الف لام বিশিষ্ট اسم جنس হয়। যেমন- نِعْمَ الرَّجُلُ زَيْدٌ (যায়েদ লোকটি ভাল) এ উদাহরণে اَلرَّجُلُ - نِعْمَ-এর ফায়েল হিসেবে مرفوع হয়েছে। এবং زَيْدٌ শব্দটি হল مخصوص بالمدح - ইহা مرفوع হয়েছে কেননা এটি হলো মুবতাদা আর نِعْمَ الرَّجُلُ হলো ইহার খবর যা মুবতাদার উপর মুকাদ্দাম হয়েছে। অথবা (زَيْدٌ শব্দটি) مبتدا محذوف-এর খবর হিসেবে مرفوع হয়েছে, আর مبتدا مخذوف টি হলো ضمير অতএব (نِعْمَ الرَّجُلُ زَيْدٌ-এর প্রকৃত রূপ হবে نِعْمَ الرَّجُلُ هُوَ زَيْدٌ - তাহলে প্রথম ছুরতে এক জুমলা হবে। এবং দ্বিতীয় ছুরতে দুই জুমলা হবে।

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ افعال مدح ذم কয়টি ও কি কি ?**

উত্তর ঃ افعال المدح والذم (প্রশংসা ও নিন্দা জ্ঞাপক ফেয়েল সমূহ) ঃ افعال مدح وذم চারটি-

**প্রশ্ন ঃ نِعْمَ শব্দটি মূলতঃ কি ছিল এবং কি ভাবে نِعْمَ হয়েছে ?**

উত্তর ঃ نِعْمَ ইহা মূলতঃ نَعِمَ ফা কালেমায় ফাতহা এবং عين কালেমায় কাছরাহ ছিল। তারপর فاكلمه কে كسره দেওয়া হলো عين

كلمه-এর অনুসরণ করে। এরপর সহজ করার জন্য عين كلمه কে ساكن করা হলো। نِعْمَ হয়ে গেল। আর ইহাকে فعل مدح বলে।

**প্রশ্ন ঃ তার فاعل টি কেমন হয় ?**

**উত্তর ঃ** তার ফায়েলটি কখনো الف لام বিশিষ্ট اسم جنس হয়। যেমন– نِعْمَ الرَّجُلُ زَيْدٌ (যায়েদ লোকটি ভাল) এ উদাহরণে اَلرَّجُلُ - نِعْمَ -এর ফায়েল হিসেবে مرفوع হয়েছে। এবং زَيْدٌ শব্দটি হল مخصوص بالمدح - ইহা مرفوع হয়েছে কেননা এটি হলো মুবতাদা আর نِعْمَ الرَّجُلُ হলো ইহার খবর যা মুবতাদার উপর মুকাদ্দাম হয়েছে। অথবা (زَيْدٌ শব্দটি) মুবতাদা মাহযূফ-এর খবর হিসেবে مرفوع হয়েছে, আর مبتدا محذوف টি হলো ضمير অতএব (نِعْمَ الرَّجُلُ زَيْدٌ)-এর প্রকৃত রূপ হবে نِعْمَ الرَّجُلُ هُوَ زَيْدٌ - তাহলে প্রথম ছুরতে এক জুমলা হবে। এবং দ্বিতীয় ছুরতে দুই জুমলা হবে।

وَقَدْ يَكُوْنُ فَاعِلُهُ اِسْمًا مُضَافًا اِلَى الْمُعَرَّفِ بِاللَّامِ نَحْوُ نِعْمَ صَاحِبُ الرَّجُلِ زَيْدٌ وَقَدْ يَكُوْنُ ضَمِيْرًا مُسْتَتِرًا مُمَيَّزًا بِنَكِرَةٍ مَنْصُوْبَةٍ مِثْلُ نِعْمَ رَجُلًا زَيْدٌ وَالضَّمِيْرُ الْمُسْتَتِرُ عَائِدٌ اِلٰى مَعْهُوْدٍ ذِهْنِيٍّ وَقَدْ يُحْذَفُ الْمَخْصُوْصُ اِذَادَلَّ عَلَيْهِ قَرِيْنَةٌ مِثْلُ نِعْمَ الْعَبْدُ اَىْ نِعْمَ الْعَبْدُ اَيُّوْبُ وَلِقَرِيْنَةِ سِيَاقِ الْاٰيَةِ وَشَرْطُ الْمَخْصُوْصِ اَنْ يَكُوْنَ مُطَابِقًا لِلْفَاعِلِ فِى الْاَفْرَادِ وَالتَّثْنِيَةِ وَالْجَمْعِ وَالتَّذْكِيْرِ وَالتَّانِيْثِ مِثْلُ نِعْمَ الرَّجُلُ زَيْدٌ وَنِعْمَ الرَّجُلَانِ الزَّيْدَانِ وَنِعْمَ الرِّجَالُ الزَّيْدُوْنَ وَنِعْمَتِ الْمَرْأَةُ هِنْدٌ وَنِعْمَتِ الْمَرْأَتَانِ الْهِنْدَانِ وَنِعْمَتِ النِّسَاءُ الْهِنْدَاتُ -

## সহজ তরজমা ও তাশরীহ

কখনো نِعْمَ-এর ফায়েলটি এমন কোন اسم হয়, যা معرف باللام -এর দিকে মুযাফ হয়। যেমন– نِعْمَ صَاحِبُ الرَّجُلِ زَيْدٌ (লোকটির মনিব যায়েদ উত্তম)। কখনো نِعْم-এর ফায়েল এমন একটি ضمير مستتر مميز হয়,

যার তمييز হিসেবে একটি نكره منصوبه উল্লেখ করতে হয়। যেমন- نِعْمَ رَجُلًا زَيْدٌ (যায়েদ লোক হিসেবে ভাল)। এক্ষেত্রে ضمير مستتر টি معهود ذهنى (বক্তার স্মৃতিতে নির্দিষ্ট কোন ব্যক্তির) দিকে ফিরবে।কোন কোন সময় مخصوص بالمدح কে حذف করে দেওয়া হয় যখন উহার حذف-এর উপর কোন قرينه (নিদর্শন) বিদ্যমান থাকে। যেমন- نِعْمَ الْعَبْدُ অর্থাৎ نِعْمَ الْعَبْدُ اَيُّوبُ (হযরত আইউব (আ.) উত্তম বান্দা) এখানে আয়াতের ভাবধারাই قرينه - مخصوص بالمدح হওয়ার জন্য শর্ত হলো مخصوص টি واحد , تثنيه , جمع ، تذكير ، تانيث -এর দিক থেকে فاعل-এর অনুরূপ হতে হবে। যেমন- نِعْمَ الرَّجُلُ زَيْدٌ - نِعْمَ - نِعْمَتِ الْمَرْأَةُ هِنْدٌ - نِعْمَ الرِّجَالُ الزَّيْدُوْنَ - الرَّجُلَانِ الزَّيْدَانِ - الْمَرْأَتَانِ الْهِنْدَانِ - نِعْمَتِ النِّسَاءُ الْهِنْدَاتُ - কখনো نِعْمَ-এর ফায়েলটি এমন কোন اسم হয়, যা معرف باللام -এর দিকে মুযাফ হয়। যেমন- نِعْمَ صَاحِبُ الرَّجُلِ زَيْدٌ (লোকটির মনিব যায়েদ উত্তম)। কখনো نعم-এর ফায়েল এমন একটি ضمير مستتر مميز হয়, যার تمييز হিসেবে একটি نكره منصوبه উল্লেখ করতে হয়। যেমন- نِعْمَ رَجُلًا زَيْدٌ (যায়েদ লোক হিসেবে ভাল)। এক্ষেত্রে ضمير مستتر টি معهود ذهنى (বক্তার স্মৃতিতে নির্দিষ্ট কোন ব্যক্তির) দিকে ফিরবে।

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ مَخْصُوْصْ بِالْمَدْحِ কে কখন হযফ করা হয় ?**

**উত্তর ঃ** কোন কোন সময় مخصوص بالمدح কে حذف করে দেওয়া হয় যখন উহার حذف-এর উপর কোন قرينه বিদ্যমান থাকে। যেমন - نِعْمَ الْعَبْد অর্থাৎ نِعْمَ الْعَبْدُ اَيُّوبُ (এখানে আয়াতের ভাবধারাই قرينه -

**প্রশ্ন ঃ مَخْصُوْصْ بِالْمَدْحِ হওয়ার জন্য শর্ত কি ?**

**উত্তর ঃ** مَخْصُوْصْ بِالْمَدْحِ হওয়ার জন্য শর্ত হলো مخصوص টি واحد , تثنيه , جمع ، تذكير ، تانيث -এর দিক থেকে فاعل-এর অনুরূপ হতে হবে। যেমন- نِعْمَ الرَّجُلُ زَيْدٌ - نِعْمَ الرَّجُلَانِ الزَّيْدَانِ - نِعْمَ - الرِّجَالُ الزَّيْدُوْنَ - نِعْمَتِ الْمَرْأَةُ هِنْدٌ - نِعْمَتِ الْمَرْأَتَانِ الْهِنْدَانِ - نِعْمَتِ النِّسَاءُ الْهِنْدَاتُ

وَالثَّانِیْ بِئْسَ وَهُوَ فِعْلُ ذَمٍّ اَصْلُهٗ بَئِسَ مِنْ بَابِ عَلِمَ فَكُسِرَتِ الْفَاءُ لِتَبْعِيَّةِ الْعَيْنِ ثُمَّ اُسْكِنَتِ الْعَيْنُ تَخْفِيْفًا فَصَارَتْ بِئْسَ فَاعِلُهٗ اَيْضًا اَحَدُالْاُمُوْرِ الثَّلٰثَةِ الْمَذْكُوْرَةِ فِیْ نِعْمَ وَحُكْمُ الْمَخْصُوْصِ بِالذَّمِّ كَحُكْمِ الْمَخْصُوْصِ بِالْمَدْحِ فِیْ جَمِيْعِ الْاَحْكَامِ الْمَذْكُوْرَةِ مِثْلُ بِئْسَ الرَّجُلُ زَيْدٌ وَبِئْسَ صَاحِبُ الرَّجُلِ زَيْدٌ وَبِئْسَ رَجُلًا زَيْدٌ وَبِئْسَ الرَّجُلَانِ الزَّيْدَانِ وَبِئْسَ الرِّجَالُ الزَّيْدُوْنَ وَبِئْسَتِ الْمَرْاَةُ هِنْدٌ وَبِئْسَتِ الْمَرْاَتَانِ الْهِنْدَانِ وَبِئْسَتِ النِّسَاءُ الْهِنْدَاتُ

## সহজ তরজমা ও তাশরীহ

(২) بِئْسَ ইহা فعل ذم (নিন্দা জ্ঞাপক ফেয়েল) এটি মূলতঃ بَئِسَ ছিল باب عَلِمَ হতে। কালেমার تابع হিসেবে فا কালেমায় كسره দেওয়া হয়েছে। তারপর সহজ করার জন্য عين كلمه কে সাকিন করা হল। بئس হয়ে গেল। ইহার ফায়েল ও نِعْمَ-এর ক্ষেত্রে উল্লিখিত তিন অবস্থার যে কোন অবস্থা হতে পারে। এবং مخصوص بالذم-এর حكم মাখছূছ বিল মাদাহ এর হুকুমের মতোই। যেমন - بِئْسَ الرَّجُلُ زَيْدٌ وَبِئْسَ صَاحِبُ الرَّجُلِ زَيْدٌ وَبِئْسَ رَجُلًا زَيْدٌ وَبِئْسَ الرَّجُلَانِ الزَّيْدَانِ وَبِئْسَ الرِّجَالُ الزَّيْدُوْنَ وَبِئْسَتِ الْمَرْاَةُ هِنْدٌ بِئْسَتِ الْمَرْاَتَانِ الْهِنْدَانِ وَبِئْسَتِ النِّسَاءُ الْهِنْدَاتُ - --

## সহজ প্রশ্নোত্তর

**প্রশ্ন ঃ بِئْسَ শব্দটি মূলতঃ কি ছিল এবং কি ভাবে بِئْسَ হয়েছে এবং بِئْسَ এর فاعل এর ব্যবহারের নিয়ম কি ?**

উত্তর ঃ بِئْسَ ইহা فعل ذم (নিন্দা জ্ঞাপক ফেয়েল) এটি মূলতঃ بَئِسَ ছিল باب عَلِمَ হতে। কালেমার تابع হিসেবে فا কালেমায় كسره দেওয়া হয়েছে। তারপর সহজ করার জন্য عين كلمه কে সাকিন করা হল। بئس হয়ে গেল। ইহার ফায়েল ও نِعْمَ-এর ক্ষেত্রে উল্লিখিত তিন অবস্থার যে কোন অবস্থা হতে পারে। এবং مخصوص بالذم-এর حكم মাখছূছ বিল মাদাহ এর হুকুমের মতোই।

